নগর নির্ম্মাণ করিয়াছে, পানামা খাল কাটিয়া মহাদেশের সহিত মহাদেশের ব্যবসায় সম্বন্ধ ঘনিষ্ঠতর করিয়াছে,—শিল্পচাতুর্য্যের উৎকর্ষ সাধন দেখা গিয়াছে। শিল্প সভ্যতার প্রথম যুগ অতীত হইয়াছে, Paleo-technic সভ্যতা বিদায় লইতেছে, শিল্প-সভ্যতার নূতনযুগ আসিতেছে, neo-technic সভ্যতা নূতন ভাব ও আদর্শ লইয়া জন্মগ্রহণ করিতেছে,—রাস্কিন ও কার্লমার্ক্স নূতন বেশে আবার সমাজে জন্মগ্রহণ করিয়াছেন—নূতন শিল্প সভ্যতার লক্ষণ—বিরোধ নিবারণ, সামঞ্জস্য স্থাপন। নূতন সভ্যতার ভাব ও আদর্শ synthetic। শিল্পচাতুর্য্য এবার ভেদবুদ্ধির প্রভাবে সমাজ-বিরোধী হইবে না। শিল্পচাতুর্য্যের সহিত মহনীয় ভাবুকতার সম্মিলন হইবে। ধনীর অট্টালিকা ও শ্রমজীবীর ভাঙ্গা ঘর, ব্যবসায়ীর কারখানা ও শিল্পীর আর্টস্কুলের মধ্য দিয়া সমাজের শক্তি পৃথকভাবে সঞ্চারিত হইয়া যে পরস্পর বিরোধী হইয়াছে তাহার প্রতিবিধান হইবে, দিন-মজুর ও ব্যবসায়ী, সাধারণ লোক ও উকীল ডাক্তারের পরস্পর বিরোধ-পূর্ণ নগর, ভূমিস্বত্বহীন কৃষক ও শিকারপ্রিয় বিলাসী জমিদারের বিরোধপূর্ণ হতশ্রী পল্লীগ্রাম সংস্কৃত পুনর্গঠিত হইবে। শিল্প-সভ্যতা শুধু প্রাকৃতিক বিজ্ঞানের দ্বারা পরিচালিত হইবে না। গাল্টন ও পিয়ার্শন প্রভৃতি ডারুইন ও ভিসমানের সহিত সমাজের ঘনিষ্ঠ পরিচয় করাইয়া দিয়াছেন। পাশ্চাত্য শিল্প সভ্যতা প্রাণবিজ্ঞানের নিয়মানুসারে আর্ট, ধর্ম্ম, নীতিকে অবলম্বন করিয়াই উন্নতির পথে অগ্রসর হইবে—সমগ্র জনসমাজের দৈহিক ও মানসিক উন্নতি তাহার লক্ষণ হইবে—তাহার আদর্শ Eugenic, Eudemic.

## প্রাচীন পাশ্চাত্য সভ্যতাকে অনুকরণ হেতু ভারতীয় সমাজে বিরোধ ও অশান্তি

পাশ্চাত্য শিল্প সভ্যতার দ্বিতীয় যুগের ভাব ও আদর্শ সম্বন্ধে যে এত কথা বলিলাম তাহা কি অবান্তর হইল ? তাহা নহে। যদি কাহারও তাহা মনে হয় তবে আমার আলোচনা ও আলোচনার বিষয়ের জটিলতা তাহার জন্য দায়ী। যদি স্পষ্ট ও খুব সোজাভাবে কথাটা বলিতে হয়, তবে তাহা এই—ভারতবর্ষ যে পাশ্চাত্য সভ্যতাকে এক্ষণে অনুকরণ করিতেছে তাহা অষ্টাদশ ও ঊনবিংশ শতাব্দীর পাশ্চাত্য সমাজের অতীত ও হৃতগৌরব paleo-technic শিল্প-সভ্যতা। আমরা বিজ্ঞান ও শিল্প শিক্ষায় অন্ততঃ একশত বৎসর পশ্চাতে রহিয়াছে। আধুনিক neo-technic পাশ্চাত্য শিল্প-সভ্যতার ভাব ও আদর্শ আমাদিগকে স্পর্শ করিতে পারে নাই—তাই আমরা বিরোধমূলক paleo-technic সভ্যতাকে অনুকরণ করিয়া নাগরিক জীবনকে চরম লক্ষ্য মনে করিয়াছি, নগরে আসিয়া কারখানা নির্ম্মাণ করিয়া ধনশক্তি ও শ্রমশক্তির মধ্যে বিরোধ সৃষ্টি করিতেছি, শিল্পোন্নতিকে লক্ষ্য না করিয়া চাকুরীর জন্য লালায়িত হইয়াছি, জনসাধারণ ও উকিল ডাক্তার ব্যবসায়ীদিগের মধ্যে সামাজিক ব্যবধানের সৃষ্টি করিতেছি, দৈন্য ও দারিদ্র্যের পার্শ্বে বিলাসিতা ও সৌখীনতাকে প্রতিষ্ঠিত দেখিতেছি, নগরে এক আর্টনীতি ধর্ম্ম বিবর্জ্জিত শিল্প-ব্যবস্থা গঠন করিবার জন্য প্রয়াসী হইয়াছি—পল্লীজনপদের সমস্ত ধন ও বুদ্ধি শোষণ

করিয়া, পল্লী গ্রামের বৈষয়িক জীবনের প্রাকৃতিক ভিত্তি কৃষকের ভূমিস্বত্বের লোপসাধন করিয়া এবং তাহার মানসিক ভিত্তি যৌথ পরিবারের সম্বন্ধ ছিন্নবিচ্ছিন্ন করিয়া। পাশ্চাত্য-শিল্প-সভ্যতায় আধুনিক যুগে যে উদ্যানপুরী নির্ম্মাণ, পল্লীসংস্কার, নগর সংগঠন, নগরকে গ্রামের সৌন্দর্য্য শ্রীতে মণ্ডিত করিবার আয়োজন চলিয়াছে তাহার খোজ আমরা রাখি না। আধুনিক পাশ্চাত্যসমাজ নগর ও পল্লী গ্রামের বিরোধ দূর করিবার জন্য যে বদ্ধপরিকর হইয়াছে, আধুনিক neo-technic সভ্যতার পক্ষে এ বিষয়ে সামঞ্জস্য বিধান করা যে খুব বড় সমস্যা তাহার দিকে দৃক্‌পাত না করিয়া, আমরা অন্ধ হইয়া পাশ্চাত্য শিল্প সভ্যতার প্রথম যুগের অশান্তি ও বিরোধ আমাদের সমাজে আনয়ন করিতেছি। তাই বলিয়াছি আমরা ইউরোপীয় সভ্যতাকে অনুকরণ করিতেছি না, ইউরোপীয় সভ্যতার জীর্ণ পুরাতন সংস্করণের দুই চারিটা পাতা আমরা ছিঁড়িয়া আনিয়াছি, তাহার বুলী আওড়াইয়া মনে করিতেছি আমরা সভ্য, উন্নত, বিজ্ঞান ব্যবসায়ে পারদর্শী হইলাম; এরূপে আমাদের দৈন্য ও অপমানের ত সীমা নাই, আমরা ইউরোপীয় সভ্যতাকেও অপমান করিতেছি।

## সভ্যতার প্রবাহে পল্লী ও নগরের স্থান নির্ণয়

ক্ষুদ্র একটী নির্ঝর বৃষ্টির জলে প্রাণ পাইয়া পর্ব্বত হইতে নামিয়া আসিতেছে, আরও অনেক নির্ঝর আসিয়া তাহার সঙ্গে মিশিল; পর্ব্বতের সানুদেশে একটা স্রোতের মত দেখা গেল। স্রোত নদীতে পরিণত হইল। নদী চলিতে লাগিল, কত বন, উপবন, কত বনে

ঘেরা গরু চরাইবার মাঠ, কত শ্যামলক্ষেত্র, কৃষকের কত ছোট ছোট কুটির কত হাট বাজার অতিক্রম করিয়া নদী চলিতে লাগিল, লোকবহুল সহর আসিল, সহরের কল কারখানা, চিমনির ধূম, আফিস আদালত পশ্চাতে পড়িয়া রহিল, নদী তবুও চলিতে লাগিল, আরও নদ নদী আসিয়া তাহার সঙ্গী হইল। বন্দর ছাড়িয়া নদী শেষে সমুদ্রে পৌছিল। ঠিক এই প্রকারে সবকালে সব দেশে মানুষও কি নির্ঝরের সঙ্গে, সভ্যতার পথে অগ্রসর হইতেছে না? বন্য পশুর আবাসভূমি পার্ব্বত্যপ্রদেশে—যেখানে মানুষ শিকারী হইয়া অতিকষ্টে আপনার জীবনরক্ষা করে—তাহার নিম্নে পর্ব্বতের সানুদেশে, গরু চরাইবার মাঠে, কিছু দূরে দুই একটা বনে ঘেরা কুটির—আরও নিম্নে পার্ব্বত্য দেশের একটা ছোটখাট গ্রাম ও বাজার, যতই আমরা নির্ঝরের সহিত নিম্নে নামিতেছি ততই মানুষ সংখ্যায় ও সভ্যতায় উন্নতির পথে চলিয়াছে। আরও নিম্নে আসিয়া একটা বড় গ্রামে পৌছিলাম,—যে সমতল ভূমির উপর দিয়া নদী আঁকিয়া বাঁকিয়া চলিয়াছে, তাহার মাঝখানে গ্রামটি অবস্থিত—কৃষিশিল্প ব্যবসায়ের দ্বারা মানুষ সেখানে সহজে জীবন ধারণ করিতেছে, সেখানে সভ্যতার উৎকর্ষ সাধন হইতেছে—কত রাস্তা রেললাইনও সেখানে আসিয়া মিশিয়াছে এবং মিশিয়া শিল্প বাণিজ্য সভ্যতার পুষ্টিবিধান করিতেছে। সেখান হইতে একদিনের পথ যাইলে নগর—অনেকগুলি নদীর দ্বারা সেবিত, সমতল ভূমিসমূহের কেন্দ্র নগর, শিল্প, বাণিজ্য ও সভ্যতার পরিপোষক। আরও দূরে নদী সমুদ্রে পৌছিবার পূর্ব্বে একটা প্রকাণ্ড বাণিজ্য-কেন্দ্রের

কারখানার গোলমাল ও চিমনীর ধূমে আকাশ ভরিয়া গিয়াছে। দেশের উদ্বৃত্ত ধনসামগ্রী সেখান হইতে বাহিরের জগতে রপ্তানি হয়। সভ্যতার আলোচনা করিতে যাইয়া আমরা যদি পল্লীগ্রাম লইয়া আরম্ভ করি, বন-উপবন সানুদেশের কথা ভুলিয়া যাই, যদি আমরা শিকারী মানুষকে একবারে ছাড়িয়া দিই, তাহা হইলে আমরা সমাজের আভ্যন্তরীণ রক্ষা ও পালনশক্তির বীজ খুঁজিয়া পাইব না, মণ্ডল পঞ্চায়তের উৎপত্তি কোথায় জানিব না, সমাজ-তন্ত্রের ঐতিহাসিক শক্তি হৃদয়ঙ্গম করিতে পারিব না। সভ্যতার আলোচনায় নগরকে কেন্দ্র করিলে, পল্লীগ্রামকে ভুলিয়া গেলে, আমরা যাবতীয় মহনীয় ভাবের উৎসকে অগ্রাহ্য করিব, শুধু ধর্ম্মের লীলাক্ষেত্র নহে, সুকুমার সাহিত্য, দর্শন, কলা, শিক্ষা দীক্ষার উৎস সকল প্রকার ভাবুকতাকেই অগ্রাহ্য করিব। পর্ব্বত, পর্ব্বতের সানুদেশ, সুশ্যামল শস্যক্ষেত্র, ও বিশালনগর সকলই সভ্যতাকে তাহার আপনার দান দিয়াছে ও এখনও দিতেছে। যে নদী বিশাল নগরের পার্শ্ব দিয়া বহিয়া বন্দরের দিকে যায় সেই নদীই ত পর্ব্বত, পর্ব্বতের সানুদেশ ও নিম্নের শ্যামল শস্যক্ষেত্রের স্মৃতি বক্ষে করিয়া আসিয়াছে।

## জাতীয় সভ্যতা গঙ্গার পুণ্যপ্রবাহ

পাশ্চাত্য সভ্যতা বিশাল নগরের সমৃদ্ধি দর্শনে স্ফীত হইয়া দম্ভ করিয়া এত দিন সেই সুশ্যামল শস্যক্ষেত্র পর্ব্বত পল্লীগ্রামকে অগ্রাহ্য করিয়াছিল। সে তাহার ভুল বুঝিতে পারিয়াছে, ভুল সংশোধন

করিতেছে। আমাদের জাতীয় সভ্যতা-গঙ্গা পুণ্যতীর্থ গঙ্গোত্রি যমুনোত্রি অতিক্রম করিয়া কত বন উপবন শ্যামল প্রান্তর শস্যক্ষেত্র অতিক্রম করিয়া মহাসমুদ্রে মিশিবার জন্য ছুটিয়াছিল। পাশ্চাত্য বিজ্ঞান-সভ্যতা গঙ্গার উপর প্রকাণ্ড প্রকাণ্ড সেতু নির্ম্মাণ করিয়া তাহার গতিরোধ করিয়াছে, জাতীয় সভ্যতার পুণ্য সলিলকে খাল কাটিয়া নানা প্রবাহে বিপথে প্রেরণ করিয়াছে,—তাই আমাদের সভ্যতা গঙ্গা, আমাদের সেই হরিদ্বার প্রয়াগ কাশীতলবাহিনী চির কলতান নাদিনা গঙ্গা, বিশীর্ণদেহা, ক্ষীণকণ্ঠা হইয়াছে। আজ এই শ্রাবণের ঘন বরষায় যখন গঙ্গার সেই ক্ষীণকায় অস্থিপঞ্জরসৈকতসার দেহ আর দেখিতেছি না, যখন সেই পূতকলতানমুখরা পূর্ণাবয়বা আবার আমাদের কর্ণে তাহার সেই পতিতোদ্ধারণ জলকল্লোল উচ্চারণ করিতেছে, আমাদের মোহান্ধ নয়নে তাহার সেই স্নিগ্ধ শীতল তরঙ্গধারা লেপন করিতেছে, আমাদের এই মোহ-পাপ-কলুষিত দেহের উপর তাহার মোক্ষদসলিলবিন্দু বর্ষণ করিতেছে,—তখন মনে হইতেছে আমাদের অনুকরণের মোহ দূর হইবে, আমরা অনুকরণের মহাপাপ হইতে উদ্ধার পাইয়া আবার সতেজ, সবল হইব, আর আমাদের জাতীয় সভ্যতা নানা সেতুর নানা বিঘ্ন নানা প্রবাহের নানা বিক্ষেপ অতিক্রম করিয়া সেই মহাসাগরে আমা-দিগকে পৌছাইয়া দিবে সাগরসঙ্গমের সেই মহাতীর্থে, যেখানে শুধু কলিকাতা মহানগরীর জোয়ারের জল নহে, গঙ্গাতীরের অসংখ্য পল্লীগ্রামের তীর্থের জল আসিয়া মিশিবে—কলিকাতার মত শত নগরের কারখানার তেল ও ময়লা সে জলকে মলিন করিতে

পারিবে না, নবদ্বীপের মত শত পল্লীগ্রামের শঙ্খমুখরিত দেবমন্দিরের ছায়া সে জলে ভাসিয়া উঠিবে আর তীর্থযাত্রীকে সেই মন্দিরের দেবতার দিকে আহ্বান করিবে।

# পরিশিষ্ট।

## বর্ত্তমান যুদ্ধ ও বৈষয়িক সমস্যা

একটা শিকলকে আমরা খুব শক্ত মনে করিতেছি। শিকলটাকে কেহ খুব জোরে টানিল, সেটা ছিঁড়িয়া গেল। শিকলের জোর জোর বুঝিতে গেলে আমাদিগকে সর্ব্বাপেক্ষা দুর্ব্বল কড়ার দিকে দৃষ্টিপাত করিতে হইবে। শিকলের জোরের মত আমাদের শিল্পবাণিজ্য প্রণালীর শক্তি এই যুদ্ধের দুর্দ্দিনে বেশ বুঝা গিয়াছে। বৈষয়িক ক্ষেত্রে যেখানে আমাদের দুর্ব্বলতা এখন ঠিক ধরা পড়িয়াছে।

### বিদেশে রপ্তানি বনাম দেশীয় বাণিজ্য

আমরা বহুদিন হইতে বলিয়া আসিতেছি, আমাদের কৃষিকর্ম্মের উপর ইউরোপীয় বণিকগণ ধীরে ধীরে তাহাদের আধিপত্য বিস্তার করিতেছে. আমরা যে খাদ্য শস্য অধিক উৎপন্ন না করিয়া পাট তুলা তিসি ইত্যাদি উপকরণ শস্য উৎপন্ন করিতেছি, আভ্যন্তরীণ বাণিজ্যের উপর নির্ভর না করিয়া আমরা যে ক্রমশঃ বিদেশীয় বাণিজ্যকে আমাদের সম্বল মনে করিতেছি ইহাতে দেশের সকলের বিশেষতঃ কৃষক শ্রমজীবিগণের পক্ষে ঘোর অমঙ্গলের সূচনা হইতেছে সন্দেহ নাই।

১৮৯৬ হইতে ১৯০৬ সনের মধ্যে চাউল গম ইত্যাদি খাদ্য শস্য

চাষের পরিমাণ শতকরা কেবলমাত্র ৭.১৭ বৃদ্ধি পাইয়াছে ; কিন্তু তুলা পাট ইত্যাদি উপকরণ-শস্যের পরিমাণ এই কয় বৎসরে ৫০.০ বৃদ্ধি পাইয়াছে।

আমরা আমাদের নিত্য আবশ্যকীয় দ্রব্যাভাব জন্য যে বিদেশীয়দিগের উপর নির্ভর করিতেছি শুধু তাহা নহে ; আমাদের কৃষি. দেশীয় অভাবমোচনের জন্য অধিক তৎপর না হইয়া আপনার উন্নতির জন্য বিদেশীদিগের অভাব মোচনে ব্যস্ত হইয়াছে।

বর্ত্তমান যুদ্ধ আমাদের বিদেশীয় বাণিজ্যের সম্পূর্ণ প্রতিরোধ করিয়া আমাদের অজ্ঞতা প্রমাণ করিয়া দিল। আমরা না বুঝিয়া একটা ভুল বাণিজ্য প্রণালী অবলম্বন করিয়াছিলাম। এখনকার অন্নকষ্ট আমাদের সেই ভুলের প্রায়শ্চিত্ত হইয়াছে।

## পাটের উদাহরণ হইতে শিক্ষা লাভ

আমাদের কৃষকগণ পাট চাষ করিয়া বিদেশে পাট রপ্তানি করিয়া কিছু অর্থলাভ করিতে পারিয়াছিল। এখন পাট উৎপন্ন করিয়া কৃষকগণ তাহা বিক্রয় করিতে পারিতেছে না। মাঠের পাট মাঠে পচিতেছে, কৃষকগণের হা হুতাশ সত্ত্বেও ব্যাপারীরা পাট ক্রয় করিতেছে না। পূর্ব্ববঙ্গে পাটই কৃষকের প্রধান সম্বল। পাট বিক্রয় না হওয়াতে সেখানে অন্নকষ্ট দেখা দিয়াছে।

পূর্ব্ববঙ্গে পাট বিক্রয় যে কত কমিয়া গিয়াছে, তাহা নিম্নলিখিত তালিকাটি পড়িলে বুঝা যাইবে।

জুলাই, আগষ্ট, সেপ্টেম্বর ১৯১৩ ঐ কয় মাস ১৯১৪

| | | |
|---|---|---|
| নারায়ণগঞ্জ | ৩১, ৯০, ৩৫৪ মণ | ৬৮, ৪০০ মণ। |
| চাঁদপুর | ১১, ৯৯, ৯০১ মণ | ৬, ৯৭, ২১০ |

সিরাজগঞ্জ ও জগন্নাথগঞ্জ হইতেও পূর্ব্ব বৎসরের এক তৃতীয়াংশ মাত্র পাট রপ্তানি হইয়াছে।

পাট উৎপন্ন করিয়া ঘরে অর্থ আসিল না। পাটে ক্ষুধা নিবৃত্তি হয় না, সুতরাং অনেক কৃষক অর্দ্ধাশনে অনাহারে রহিয়াছে।

বর্ত্তমান যুদ্ধের ফলে পশ্চিমবঙ্গের কৃষকের দুরবস্থা ও পূর্ব্ববঙ্গের কৃষকের অন্নকষ্টের কথা স্মরণ করিতে আমরা এই কয়টি বৈষয়িক তত্ত্বে উপনীত হইতে পারি।

১। কোন দেশেরই পক্ষে খাদ্য শস্যচাষ হ্রাস করিয়া উপকরণ শস্য চাষের উৎসাহ দেওয়া বাঞ্ছনীয় নহে।

২। অর্থলাভ বৈষয়িক ক্ষেত্রেও সার্থক নহে যখন অর্থের বিনিময়ে খাদ্য পাওয়া সুকঠিন।

৩। উপকরণ শস্য চাষ সেই ক্ষেত্রে সুবিধাজনক, যখন উহা হইতে দেশেরই কলকারখানার দ্বারা দ্রব্য প্রস্তুত হইতে পারে।

৪। পূর্ব্বলিখিত ব্যবস্থায় উপকরণ শস্য চাষ সুবিধাজনক হইলেও খাদ্য শস্যের পরিবর্ত্তে উপকরণ শস্য উৎপন্ন করা মঙ্গলজনক নহে।

## উপায় কি ?

এখন উপায় কি? উপায় হইতেছে পাট চাষের পরিবর্ত্তে ধান্যচাষ পুনর্ব্বার প্রবর্ত্তন করা। ইতিমধ্যে অন্নকষ্ট সহ্য করিতে

হইবে। এক উপায় ছিল—অন্য দেশে যুদ্ধের সময়ে এরূপ উপায় অবলম্বিত হইয়াছে—গভর্ণমেণ্ট, যে পাট বিক্রয় হয় নাই তাহা ক্রয় করিয়া লইতে পারেন। কিন্তু আধুনিক ক্ষেত্রে তাহাও সম্ভব নহে। তবে যতদিন না ধান্য আবশ্যকমত প্রচুর পরিমাণে না উৎপন্ন হয় ততদিন অন্নকষ্টকেই বরণ করিতে হইবে।

এই অন্নকষ্ট হইতে যদি আমাদের উপকর-শস্য চাষের কুফল সম্বন্ধে জ্ঞান জন্মে, যদি দেশের কৃষকদিগের এ সম্বন্ধে চোখ ফুটে, তবে বর্ষব্যাপী কলেরা বসন্ত অপেক্ষা এই অন্নকষ্টই বাঞ্ছনীয়।

বিদেশে রপ্তানি বন্ধ হওয়ায় আমরা আমাদের বর্ত্তমান কৃষির দুর্ব্বলতা বুঝিলাম। শিল্পবাণিজ্যক্ষেত্রেও আমাদের অক্ষমতা এই যুদ্ধ হেতু প্রতীয়মান হইয়াছে।

## স্বদেশী ও সংরক্ষণ

বর্ত্তমান যুদ্ধ আরম্ভ হইলে জার্ম্মাণী ও অষ্ট্রীয়া হইতে দ্রব্যের আমদানী ও আমাদের দেশ হইতে ঐ দুই দেশে রপ্তানি একেবারে বন্ধ হইয়াছে। ইংলণ্ডের সহিত ও ব্রিটিশ সাম্রাজ্যের যে কোন অংশের সহিত শত্রুপক্ষের বাণিজ্য চলিতেছে না। ইংলণ্ডের বাণিজ্য-সভা জার্ম্মাণী এ পর্য্যন্ত যে সমুদয় ঔষধ, রাসায়নিক উপকরণ রং, বৈদ্যুতিক যন্ত্রের সরবরাহ করিয়া আসিতেছিল, সে সমুদয় দ্রব্য প্রস্তুত করা যাইতে পারে কি না তাহা চিন্তা করিতেছে।

আমাদের দেশেও স্বদেশী শিল্প প্রতিষ্ঠিত করিয়া জার্ম্মাণবাণিজ্য হস্তগত করিবার একটা আন্দোলন জাগিয়া উঠিয়াছে। স্বদেশী

আন্দোলন, শিল্প-সংরক্ষণ করিবার চেষ্টা আবার দেখা দিয়াছে। এবার ইংরাজ পত্রিকা স্বদেশী লইয়া কোন বিবাদ করে নাই। ইংলিসম্যান লিখিয়াছেন, দেশে এতদিন অবাধ-বাণিজ্য-নীতি প্রচলিত ছিল; সেই জন্য বৈদেশিকপণ্যের প্রতিযোগিতায় দেশীয় শিল্প উন্নতি লাভ করিতে পারে নাই। এক্ষণে জার্ম্মাণী ও অষ্ট্রীয়া হইতে যে সকল দ্রব্যের আমদানী হয়, সে সকল দ্রব্য দেশবাসীরই পক্ষে প্রস্তুত করা নিতান্ত কর্ত্তব্য। ঠিক নয় বৎসর পূর্ব্বে এ কথা ইংলিসম্যান বলিলে দেশে একটা হৈ চৈ পড়িয়া যাইত। যাহা হউক সত্য কথা বলিলে দোষ নাই, মিথ্যা বলার পাপের প্রায়শ্চিত্ত বিলম্বে হইলেও ভাল।

## জার্ম্মাণীর বাণিজ্য

জার্ম্মাণী ও অষ্ট্রীয়া হইতে আমরা যে সকল দ্রব্যের অধিক আমদানী করিয়া থাকি, তাহাদের তালিকা অনুধাবন করিলে আমাদের কোন্ কোন্ শিল্পের উন্নতিসাধন করা কর্ত্তব্য তাহা বুঝা যাইবে।

| | | জার্ম্মাণী | অষ্ট্রীয়া |
|---|---|---|---|
| ১। | পোষাক পরিচ্ছদ | ১৬,৬০,৪১৩৲ | ৮,২৩,৭৩৮৲ |
| ২। | রং | ৮১,১২,২০৫৲ | |
| ৩। | কাচ, চুড়ী ইত্যাদি | ২৮,৫৮,৬৪১৲ | ৮৭,৩৮,৭২৮৲ |
| ৪। | পশমী কাপড় | ৩৯,৮৭,৬৪১৲ | |
| ৫। | পশমী শাল | ৪৪,৩২,২১০৲ | ২,০৬,৮৩৫৲ |

| | | | |
|---|---|---|---|
| ৬। | চিনি | ১,২৪,৩১১৲ | ১,৩৭,৭৬,০৯০৲ |
| ৭। | লোহার কল, কড়ি ইত্যাদি | ৬৪,০৮,২৯৪৲ | ৭২,৭০,২২২৲ |
| ৮। | কাগজ | ৩,৭৬,৮৭১৲ | ৫,৬৬,০৯৫৲ |

তালিকায় সকল দ্রব্যের উল্লেখ নাই, কিন্তু উহা হইতে আমরা মোটামুটি আমাদের বৈষয়িক ক্ষেত্রে কর্ত্তব্য স্থির করিতে পারি।

## পোষাক পরিচ্ছদ

পোষাক পরিচ্ছদ, সার্ট, গেঞ্জী প্রভৃতি বোম্বাইয়ের কলে তৈয়ারী হইতে পারে; কিন্তু যতদিন না ব্যবসায়ীরা তাহাদের শিল্পপ্রণালীতে পুরাতন পথ না ছাড়িয়া দেয়, ততদিন ইহা অসম্ভব। তাহা ছাড়া বোম্বায়ের ব্যবসায়ীদিগের এখন দুঃসময়। চীনে অনেক কাপড় বিক্রয় হয়, কিন্তু জাহাজ অভাবে চীনের সহিত বাণিজ্য লোপ পাইয়াছে। অনেক সূতা ও কাপড় তৈয়ারী রহিয়াছে, মাল বিক্রয় হইতেছে না। কাজেই অনেক মিলে এখন কাজ বন্ধ রহিয়াছে। Jacob Sassoon, China, Moon প্রভৃতি কল একবারেই বন্ধ; অন্য সকল মিলে খুব কম কাজ হইতেছে। সুতরাং এ ক্ষেত্রে বোম্বাইয়ের ব্যবসায়ীদিগের পক্ষে সার্ট, গেঞ্জী প্রভৃতি তৈয়ারী করিয়া জার্ম্মাণ ব্যবসায়ীদিগের স্থান অধিকার করা বড় সহজ নহে।

## স্বদেশী রং

আমাদের দেশে গাছ গাছড়া হইতে রং তৈয়ারী হইত।

জার্ম্মাণী আলকাতরা হইতে অতি সস্তায় সুন্দর রং তৈয়ারী করিয়া পৃথিবীময় বিক্রয় করিতেছে। আমাদের দেশে পূর্ব্বে যাহারা রং তৈয়ারী করিত, তাহারা এখন অন্য শিল্পে মনোযোগ দিয়াছে, কাজেই পুনরায় দেশে রং দেশীয় প্রণালীতে তৈয়ারী করা বড় সহজ নহে। তবুও অনেকে মনে করিতেছেন, নীল হইতে রং তৈয়ারী করা এখন সম্ভবপর, কিছু উন্নতির সম্ভাবনাও আছে। এমন কি বেহারে কয়েক জায়গায় নীলকুঠিও স্থাপিত হইয়াছে। অধ্যাপক আর্মষ্ট্রঙ্গ বিবেচনা করিয়াছেন, যে বৈজ্ঞানিক প্রণালী অবলম্বন করিলে জার্ম্মাণ রংয়ের সহিত দেশীয় নীল প্রতিযোগিতায় সক্ষম হইতে পারে।

## কাচের ব্যবসায়

১১৬ লক্ষ টাকার কাচ চুড়ি ইত্যাদি আমরা জার্ম্মাণী ও অষ্ট্রীয়া হইতে আনিয়া থাকি। আমাদের দেশে কুটিরে শিল্পীরা কাচের চুড়ি প্রস্তুত করিয়া থাকে—বৈজ্ঞানিক প্রণালী অবলম্বন করিয়া এক্ষেত্রে কুটির শিল্পের কত দূর উন্নতি সাধনা করা যাইতে পারে তাহা বিশেষ প্রণিধান-যোগ্য। বেলজিয়াম্ ও জাপানে কুটির শিল্প-প্রণালীর দ্বারাই সুন্দর সুন্দর কাচের দ্রব্য প্রস্তুত হইয়া থাকে—আমাদের দেশে তাহা করিবার চেষ্টা করিলে সুফল ফলিবে সন্দেহ নাই। পঞ্জাবে কয়েকটা কাচের কারখানা প্রতিষ্ঠিত হইয়াছে, তাহারা এই সুযোগে খুব উন্নতি লাভ করিবে নিশ্চিত।

## কুটিরে কাচ তৈয়ারী

পঞ্জাবে যাহারা কুটিরেই কাচের চুড়ী ইত্যাদি তৈয়ার করে, তাহারাই কাচের কারখানায় নিযুক্ত হইয়াছে। জার্ম্মাণী ও অষ্ট্রীয়া হইতে যে সকল Blowerদিগকে পূর্ব্বে আনা হইয়াছিল, তাহাদের পারিশ্রমিক অত্যন্ত বেশী, এমন কি ২০০৲ হইতে ৩০০৲ পর্য্যন্ত। এদিকে দেশীয় শিল্পিগণ কারখানায় প্রবেশ করিয়া অতিসুন্দর কাজ করিতে শিখিয়াছে, তাহারা সুযোগ বুঝিয়া ইউরোপীয় শিল্পীদিগের মতই পারিশ্রমিক আদায় করিবার জন্য ব্যস্ত এবং কাচের কায তাহাদের একচেটিয়া হওয়াতে তাহারা বেশী পারিশ্রমিক লইয়া কারখানার পরিচালকদিগকে ঠকাইবার জন্যও সচেষ্ট। উপযোগী কাচ পঞ্জাবে খুব সস্তায় মিলে, পঞ্জাবের আবহাওয়া কাচ তৈয়ারীর উপযোগী; অনেক মূলধন কাচের কারখানায় নিয়োজিত হইয়াছে। দুঃখের বিষয় তবুও কিছু হইতেছে না। যাহারা কুটিরে বসিয়া দেশীয় প্রণালীতে কাচভাঙ্গা শিশি, চিমনি গলাইয়া কাচের চুড়ী তৈয়ারী করে তাহাদের সংখ্যা বড় কম নহে। তাহাদিগকে বৈজ্ঞানিক প্রণালী শিখাইবার ব্যবস্থা করিলে কাচের কারখানা কয়জন নিপুন শিল্পীর একচেটিয়া হয় না। কে শিক্ষার ব্যবস্থা করিবে, আমরা না গভর্ণমেণ্ট? শিক্ষার এরূপ একটা ব্যবস্থা করিলে এই সুযোগে কারখানাগুলা কি দাঁড়াইয়া যাইতে পারিত না?

## চিনির ব্যবসায়ের অবনতির ইতিহাস

তাহার পর চিনি তৈয়ারীর কথা। আমাদের দেশ হইতেই

কিছুকাল পূর্ব্বে দেশ বিদেশে চিনি রপ্তানি হইত। পাশ্চাত্যজগৎ ভারতবর্ষ হইতে সর্ব্বাধিক পরিমাণে চিনি আমদানী করিত। আর এখন আমরা যুদ্ধের সময়ে বিদেশ হইতে চিনি পাইব না বলিয়া শঙ্কিত হইয়াছি!

নেপোলিয়নের মহাযুদ্ধের সময়ে ইংলণ্ডের ব্যবসায় ধ্বংস করিবার জন্য নেপোলিয়ন ব্যবস্থা করিয়াছিলেন, ইংলণ্ডের প্রস্তুত অথবা ইংলণ্ড কর্ত্তৃক আনীত কোন দ্রব্য ইউরোপের লোক ব্যবহার করিতে পারিবে না। ইউরোপ তখন ইংলণ্ড হইতে অনেক পরিমাণে চিনি আমদানী করিত। যুদ্ধের সময় সে আমদানী বন্ধ হওয়াতে, ফ্রান্স জার্ম্মাণী প্রভৃতি মহাবিপদে পড়িল। ১৭৪৭ খ্রীষ্টাব্দে বার্লিনের একজন বিজ্ঞানাধ্যাপক বিট হইতে চিনি তৈয়ারী করিয়াছিলেন, কিন্তু ১৮০১ সাল পর্য্যন্ত বিট চিনির কারখানা তৈয়ারী হয় নাই। প্রথমে ফ্রান্সেই অধিক পরিমাণে বিট চিনি তৈয়ারী হইতে লাগিল, তাহার পর জার্ম্মাণী গভর্ণমেণ্টের উৎসাহ পাইয়া চিনির ব্যবসায়ে লাগিল। অন্য দেশে জার্ম্মাণ ব্যবসায়িগণ যাহাতে চিনি বিক্রয় করিতে পারে, তাহার সুবিধাবিধানের জন্য গভর্ণমেণ্ট তাহাদিগকে অর্থ সাহায্য করিলেন। এরূপে জার্ম্মাণী বিট চিনির ব্যবসায়ে প্রাধান্য লাভ করিল।

আমাদের দেশে প্রচুর পরিমাণে জার্ম্মাণী ও অষ্ট্রীয়া হইতে বিট চিনি এবং যবদ্বীপ ও মরিষাস হইতে আকের চিনি প্রচুর পরিমাণে রপ্তানি হইতে লাগিল। আমাদের দেশীয় চিনির ব্যবসায় বিনষ্ট প্রায় হইল।

আমাদের দেশে এখন চিনি আমদানী বন্ধ হইবার উপক্রম হইয়াছে বলিয়া চিনির কারখানার দিকে গভর্ণমেণ্টের ও দেশের লোকের নজর পড়িয়াছে। দেশীয় প্রণালীতে চিনি তৈয়ারীর অনেক বিষয়ে উন্নতিসাধন করা যাইতে পারে। খাঁ বাহাদুর মহম্মদ হাদি উত্তর পশ্চিমাঞ্চলে দেশীয় প্রণালীর উন্নতিসাধন করিয়া দেশবাসীর বিশেষ উপকার করিয়াছেন। বাংলাদেশে হাদির উন্নত প্রণালী ব্যবহৃত হইলে এই শিল্পে বিশেষ উন্নতি হইবে সন্দেহ নাই।

## বাংলাদেশে চিনি তৈয়ারী

চিনির কারখানা অধিকাংশই উত্তর পশ্চিমাঞ্চলে। বাংলা-দেশে একটানা বিস্তৃত আখের ক্ষেত নাই; সুতরাং চিনির কারখানা স্থাপনের এখানে সুবিধা কম। আখ গুদামে সঞ্চিত করিলে নষ্ট হইবে, কারখানায় এত অধিক আখ প্রত্যেক দিনেই প্রয়োজনীয় যে খুব বিস্তৃত আখের ক্ষেতের মধ্যে কারখানা স্থাপন না করিলে কারখানা চলিবে না। তাহা ছাড়া যবদ্বীপের চিনি প্রথমে জাহাজে করিয়া কলিকাতায় আসে, তাহার পর ভারতের বিভিন্ন প্রদেশে সঞ্চালিত হয়।' বাংলা দেশের চিনির কারখানা "সংরক্ষিত" না হইলে তাহার পক্ষে যবদ্বীপের কারখানার সহিত প্রতিযোগিতা করা অসম্ভব।

## লোহার কল, কড়ি ও কাগজ তৈয়ারী

লোহার কল, কড়ি ইত্যাদি আমাদের সাকচির বিপুল কার-

খানায় তৈয়ারী হইতেছে। জার্ম্মাণ হইতে এ সকল দ্রব্যের আমদানী কমিলে ভারতীয় কারখানা উন্নতি লাভ করিবে সুনিশ্চিত।

দেশে অনেকগুলি কাগজের কল প্রতিষ্ঠিত হইয়াছে। ইহাদের মধ্যে যে কয়টি গভর্ণমেণ্টের কণ্ট্রাক্ট লাভ করিয়াছে তাহাদের অবস্থা মন্দ নয়, বাকীগুলি অষ্ট্রীয়া ও জার্ম্মাণীর কাগজের সহিত প্রতিযোগিতায় কোন রকমে বাঁচিয়া আছে।

যে সকল দ্রব্য আমরা জার্ম্মাণী ও অষ্ট্রীয়া হইতে আমদানী করিয়া থাকি, সে সকল দ্রব্যের দেশীয় কারখানায় তৈয়ারীর ব্যবস্থা এবং অসুবিধা সম্বন্ধে আলোচনা করিলাম।

## বাণিজ্যে জার্ম্মাণীর প্রভুত্ব ও আমাদের শিক্ষা

অন্য দেশ অপেক্ষা জার্ম্মাণী এই সকল দ্রব্য বিষয়ে ব্যবসায়ে আপনার প্রভুত্ব স্থাপন করিয়াছে। আমরা নিম্নলিখিত তালিকা হইতে ইহা বেশ বুঝিতে পারিব।

আমদানী দ্রব্য বিষয়ে জার্ম্মাণীর ব্যবসার অংশ।

| | শতকরা |
|---|---|
| তৈয়ারী নীল | ৮৮-৭ |
| অন্য প্রকার তৈয়ারী রং | ৭৯ ৭ |
| আলুমিনিয়াম | ৪৮-২ |
| ষ্টীল | ৩৬-৪ |
| তামা | ৩৫ ৫ |

| | |
|---|---|
| ছুরি কাঁচি ইত্যাদি | ৪৩.৪ |
| পশম | ২৭.৯ |
| খেলনা | ২৬.২ |
| মদ | ২৪.১ |
| কাগজ | ১৭.৩ |
| কাচ | ১৪.৭ |
| রাসায়নিক দ্রব্য | ১২.৪ |

যুদ্ধের পূর্ব্বেই জার্ম্মাণী এই সকল শিল্প ব্যবসায়ের প্রসারের জন্য দ্বিগুণ উৎসাহে ব্রতী হইবে। জার্ম্মাণী উন্নতবৈজ্ঞানিক প্রণালী অবলম্বন করিয়া, শিল্প ও বাণিজ্যকে সংরক্ষণ করিয়া আপনার বিরাট-শিল্প ও ব্যবসার অনুষ্ঠান গঠন করিয়াছে। আমাদের প্রতিযোগী প্রবলপরাক্রমশালী। প্রতিযোগিতায় সফল হইতে হইলে, আমাদিগের সমস্ত শক্তি নিয়োগ করিতে হইবে এবং যুদ্ধ যে কয় মাস চলিতেছে, সেই সময়ের মধ্যেই ব্যবসায় জগতে মাথা তুলিয়া দাঁড়াইতে হইবে। এক একটা বড় যুদ্ধের সময়ে শুধু রাজ্যের ভাঙ্গা গড়া হয় না, ব্যবসায় জগৎও তোলপাড় হয়, ব্যবসায়েরও ভাঙ্গা গড়া হয়। এই যুদ্ধের সময়ে আমরা আমাদের নষ্টশিল্পের জীবনদান অথবা ম্রিয়মান শিল্পের জীবনরক্ষার একটা অপ্রত্যাশিত সুযোগ লাভ করিয়াছি। এ সময়েও যদি আমাদের ধন বুদ্ধি কার্য্যকুশলতা সমস্ত শক্তি আমাদের কাযে না আসে, যদি এই সুযোগলাভ সত্ত্বেও আমরা নিশ্চেষ্ট হইয়া বসিয়া থাকি, তবে আমরা যে তিমিরে আজ আছি সে তিমিরে কাল রহিব, চিরকালই রহিব।

মথি অঙ্গহরে পর স্বর্গসুখে
তুমি আজও দুখে তুমি কালও দুখে।

জার্ম্মাণীর প্রতিযোগী হইতে হইলে, জার্ম্মাণীর হাতিয়ার হাতে লইতে হইবে, জার্ম্মাণী কি উপায়ে তাহার শিল্প ও বাণিজ্যের পুষ্টিসাধন করিয়াছে তাহা জার্ম্মাণীর শিল্প ও ব্যবসায় প্রণালী আমরা এদেশে নিয়োগ করিতে পারিব কিনা আমাদিগকে অনুধাবন করিতে হইবে।

## জার্ম্মাণীর সংরক্ষণ নীতি

আধুনিক কালে ইংলণ্ড, ফ্রান্স ও আমেরিকা অপেক্ষা জার্ম্মাণী ও অষ্ট্রিয়া ভারতীয় বাণিজ্যে অধিক উন্নতি লাভ করিতেছে। ১৯০৯-১০ সালের বাণিজ্যের সহিত এই বৎসরের বাণিজ্য তুলনা করিলে আমরা ইহা দেখিতে পাইব।

১৯১০-১৯১৪ এই পাঁচ বৎসরে ব্যবসায়ের উন্নতি, শতকরা হিসাবে—

| | আমদানী | রপ্তানি | মোট |
|---|---|---|---|
| জার্ম্মাণী | ৯৬.১ | ৪৬.৪ | ৫৯.৫ * |
| অষ্ট্রিয়া | ৬৬.৯ | ৫৩.৮ | ৫৭.৫ |
| ইংলণ্ড | ৬০.৩ | ১৮.৭ | ৪৩.৬ |

* অর্থাৎ যদি পূর্ব্বে ব্যবসায় হইয়াছিল ১০০্র এখন ব্যবসায় হইতেছে ১৫৯,৫্ টাকার।

| | | | |
|---|---|---|---|
| ফ্রান্স | ১১৬.২ | ১৯.০ | ৩৪.৮ |
| আমেরিকার যুক্তরাজ্য | ৩০.২ | ৫০.৫ | ৪৬.৪ |

সাধারণ বাণিজ্যে বিশেষতঃ ভারতীয় বাণিজ্যে জার্ম্মাণীর এই অসাধারণ উন্নতির কারণ কি? জার্ম্মাণীর বাণিজ্যের সহিতও আমাদের যুদ্ধ আরম্ভ হইয়াছে, জার্ম্মাণীর বাণিজ্য-শক্তি দমন করিতে গেলে জার্ম্মাণীর বাণিজ্য-উন্নতিসাধন প্রণালীর প্রতি দৃষ্টি নিক্ষেপ করিতে হইবে। জার্ম্মাণী বাণিজ্যে বড় হইয়াছে, জার্ম্মাণী পৃথিবীর বাণিজ্য আপনার করতলগত করিতেছে,—একমাত্র উপায়ে। সংরক্ষণ নীতি অবলম্বন করিয়া। যে বৈজ্ঞানিক গবেষণার দ্বারা শিল্পের উন্নতি লাভ করিতে পারে তাহা সংরক্ষণ করিয়া, যে শিল্প-শিক্ষার দ্বারা শ্রমজীবিদিগের শিল্প নৈপুণ্য বৃদ্ধি পাইতে পারে তাহা সংরক্ষণ করিয়া, রেলপথ জলপথ যাহাদের দ্বারা শিল্প প্রসারিত হইতে পারে তাহা সংরক্ষণ করিয়া, বিদেশীয় শিল্পের প্রতিযোগিতা হইতে স্বদেশী শিল্পকে রক্ষা করিয়া। শুধু শিল্প-সংরক্ষণ নহে, বাণিজ্যে ক্ষেত্রেও সংরক্ষণ-নীতি অবলম্বন করিয়া। একটা ক্ষুদ্র শিশুশিল্প যাহাতে শৈশবোপযোগী আহার লাভ করিয়া সবল হইতে পারে, সবল হইয়া নিজ দেশে অবাধ স্বচ্ছন্দ বিহারের দ্বারা যাহাতে পুষ্ট হইতে পারে, রাষ্ট্র তাহার সুযোগ বিধান করিয়াছে; তাহার পর বিশ্ব-বাণিজ্যের মহামেলায় ক্ষুদ্র শিশুকে স্কন্ধে লইয়া রাষ্ট্র তাহাকে ঠেলাঠেলি ধাক্কাধাক্কি হইতেও রক্ষা করিয়াছে। তাই পঞ্চাশ বৎসর পূর্ব্বে জার্ম্মাণীর ক্ষুদ্র শিশু-শিল্প ও শিশু-বাণিজ্য আজ কলোসাসের আকৃতি ও শক্তি লাভ করিয়াছে, তাই তাহার

পদভরে জলস্থল কম্পিত, তাহার দম্ভ ও মত্ততায় জগৎ নির্ব্বাক-নিষ্পন্দ।

আজ এই কলোসাসের বিরুদ্ধে আমরা যুদ্ধে নামিয়াছি। কিন্তু এই কলোসাসকে কে শক্তি প্রদান করিল? যে কলোসাস আজ ব্যবসায়-লব্ধ অর্থে প্রতাপান্বিত হইয়া বাণিজ্য পথে মাথা তুলিয়া উদ্ধতভাবে দাঁড়াইয়াছে, তাহাই ত নীটশের 'অতি মানুষ' সাজিয়া যুদ্ধক্ষেত্রে প্রতাপশালী। এই কলোসাস বা অতি-মানুষকে আমরাই শক্তি দান করিয়াছি। প্রবল শত্রুকে আমরাই হাতিয়ার প্রদান করিয়াছি।

## অবাধ বাণিজ্য ও জার্ম্মাণ পোষণ

আমাদের অবাধ-বাণিজ্য-নীতি জার্ম্মাণীর শিল্প-ব্যবসায়ের পুষ্টি-বিধান করিয়াছে, আমরাই কলোসাসের শক্তি সঞ্চয়ে সাহায্য করিয়াছি।

অবাধ বাণিজ্য-নীতির দ্বারা ইংলণ্ডের উপকার হইয়াছে সত্য; কিন্তু নিজ উপকার সাধন করিতে যাইয়া ইংলণ্ড যে তাহার শত্রুর শক্তি সঞ্চয়ে বিশেষ সাহায্য করিয়াছে তাহা এতদিন পরে সে বুঝিতেছে। আমরা ভারতবাসী ত কতকাল ধরিয়া ব্যবসায়ে শিল্পসংরক্ষণ-নীতি অবলম্বনকে আমাদের শিশুশিল্পের উন্নতি সাধনের একমাত্র উপায় স্থির করিয়া বসিয়াছিলাম। আজ এতদিন পরে—এই যুদ্ধের দুর্দ্দিনে—ইংলণ্ড বুঝিতেছে, জার্ম্মাণীর শিল্প ব্যবসায়ের প্রতিযোগিতা হইতে আমাদের শিল্পকে সে রক্ষা না করিয়া আপ-

নার শক্তিকে সে হ্রাস ত করিয়াছেই, শত্রুর শক্তি বৃদ্ধির উপায় বিধানও করিয়াছে।

## বর্ত্তমান শিল্পসংরক্ষণ চেষ্টা।

তাই আজ দেশীয় শিল্পের সংরক্ষণের আবশ্যকতা সম্বন্ধে আমাদিগকে আর কিছু বলিতে হইবে না। এসম্বন্ধে আমরা অনেক বলিয়াছি, এখন ইংরেজেরাই বলুক,—

Trade-opportunities in India in the pre-war period were as free to Germany as to Britain and rest of the world. On that trade the financial power which organised the means of aggression was largely built. Are we to continue these contributions to the German war-chest to aid them in the organisation of future orgies of violence ?

জার্ম্মাণীকে ভারতে শিল্পব্যবসায়ের সুবিধা প্রদান করিয়া আমরা তাহার যুদ্ধ সিন্ধুক আর ভারী করিতে যাইব না এই সমস্ত কথা ইংরাজ সংবাদপত্রেও প্রকাশিত হইয়াছে।

অবাধ বাণিজ্যনীতি জগতে একা ইংলণ্ডই অবলম্বন করিয়াছে ; সব জাতিই ব্যবসায়ে সংরক্ষণনীতি অবলম্বন করিয়া শিল্পব্যবসায়ের উন্নতি সাধন করিয়াছে। একা ইংলণ্ডের অবাধ বাণিজ্যনীতি অবলম্বনের কারণ,—ইংলণ্ড শিল্প ও ব্যবসায়ে ইউরোপের অন্য দেশ অপেক্ষা সর্ব্বাগ্রে বিশেষ উন্নতি লাভ করিয়াছিল বলিয়া ইং-

লণ্ডের পক্ষে অবাধ বাণিজ্যে বিশেষ সুবিধা ছিল। কিন্তু সকল দেশই ক্রমে ক্রমে আপনাদের স্বার্থ বুঝিয়া বিদেশী দ্রব্যের অবাধ আমদানীর প্রতিরোধ করিয়াছে।

নবীন জাপান অবাধ বাণিজ্যনীতি একেবারে পরিত্যাগ করিয়াছে। জাপানের আধুনিক শিল্পোন্নতির কারণ শিল্প ও ব্যবসায় ক্ষেত্রে সংরক্ষণ নীতি অবলম্বন। এমন কি ইংলণ্ডের উপনিবেশ সমূহ ইংলণ্ডের কারখানার তৈয়ারী দ্রব্যের অবাধ আমদানী প্রতিরোধ করিয়াছে।

The free trade fetish may be dofined as the production of supplies in those areas best suited to such production, that is where most ecouomically produced, with freedom of exchange. The last condition has, however, been practically absent. The opportunities of tesing the pay-basis of this proposition have been before the Governments of world for many decades, and, with an exception only--that of the United Kingdom—they have unanimously rejected it. India, of course is merely an appanage of the United Kingdom in matters of policy, but the self governing colonies have unanimously rejected it. Japan, wich has tested occidental theories with oriental acumen,

refuses it absolutely and the economical situation in India is not very greatly different from that of Japan, before the renaissance of industry laid the foundations of the phenomenal use of the Island Empire in the Council of the Nations.

সকল দেশই শিল্পকে সংরক্ষণ করিয়া শিল্পের উন্নতিবিধানের উপায় করিয়াছে। এ সত্য আমরা বহুকাল হইতে জানিয়াছি। আজ ইংরাজ ব্যবসায় জগৎ হইতে এ সত্য প্রচারিত হইল। রাষ্ট্রীয় ও ব্যবসায় জগৎ যখন স্বার্থের প্রচণ্ড ঘাতপ্রতিঘাতে বিধ্বস্ত তখন একটা ক্ষুদ্র স্বার্থ আর সত্য প্রকাশের অন্তরায় হইল না।

এখন শিল্প ব্যবসায় ক্ষেত্রে সংরক্ষণ নীতি বাস্তবিক অবলম্বিত হইবে কি না তাহা অন্য কথা। ইংলণ্ডে ইতিমধ্যেই শিল্প সংরক্ষণের ব্যবস্থা হইয়াছে। গভর্ণমেণ্ট একটা প্রকাণ্ড রং তৈয়ারী করিবার কারখানা যাহাতে স্থাপিত হয় তাহার আয়োজন করিতেছেন, নিজেই অনেক অংশ ক্রয় করিবেন বলিয়াছেন, এবং সমস্ত মূলধনের উপর একটা সুদ দিবারও দায়িত্ব লইয়াছেন।

কিন্তু এদেশে শিল্পসংরক্ষণ কথায় হইয়াছে, কাজে এখনও কিছু হয় নাই।

## ভারতের বিভিন্ন ব্যবসায়ে সংরক্ষণের প্রয়োজনীয়তা

বিলাতী কাপড় দেশে আসিতেছে না, তবুও দেশী মিলের কাপড় কর ( excise duty ) দিতেছে। জাহাজ অভাবে চীনের

সহিতও ব্যবসায় বন্ধ হওয়াতে, অনেক বোম্বাই মিল বন্ধ হইয়া গিয়াছে। কাপড়ের উপর কর উঠাইয়া দিলে দেশীয় মিলগুলির অবস্থা কিছু ভাল হইত সন্দেহ নাই। যুদ্ধের জন্য মিলের তৈয়ারী সুতা বিদেশে রপ্তানি হইতে পারিবে না; তাহাতে আমাদের তাঁতীদেরও নিশ্চয়ই সুবিধা হইবে। কিন্তু এ বিষয়ে কোন কথাই হয় নাই।

নেপোলিয়নের যুদ্ধের সময়েই ইউরোপের বিট চিনির ব্যবসার উন্নতিলাভ করিয়াছিল। আমাদের আকের চিনির ব্যবসায়ের তখন হইতেই অবনতি। কাপড়ের ব্যবসায়ের মত চিনির ব্যবসায়ে ভারতের সহিত ইংলণ্ডের প্রতিযোগিতা নাই। এই যুদ্ধের সময় যদি আমাদের দেশে আকের চিনির শিল্প ও ব্যবসায় সংরক্ষিত হয় তাহা হইলে অচিরেই জার্ম্মাণীর ও অষ্ট্রীয়ার বিটচিনির ব্যবসা চিরকালের জন্য ধ্বংশপ্রাপ্ত হইতে পারে আশা করা যায়। দেশীয় চিনির ব্যবসায় সংরক্ষিত করিতে গেলে, কৃষকদিগকে আক উৎপন্ন করিবার জন্য অর্থ দিতে হইবে, চিনির কারখানার জন্য বিনা খাজনায় বিস্তৃত আকের জমি ছাড়িয়া দিতে হইবে, আক ও চিনির জন্য রেলের ভাড়াও কমাইয়া দিতে হইবে। বিদেশীয় বাণিজ্যের উৎসাহ প্রদানের জন্য অর্থ সাহায্য করিতে হইবে। চিনির কারখানার মত পশমী কাপড়, কাগজ, কাচ ও রংয়ের কারখানা ও নানা অনুরূপ উপায়ে সংরক্ষিত হইতে পারে।

## বাণিজ্য-সংরক্ষণ

কলিকাতা প্রভৃতি বড় বড় সহরে মারোয়ারী ধনীগণ মফঃস্বলের

ব্যবসায়ীদিগকে যে মূলধন ছাড়িয়া দিয়াছিল, তাহা সংগ্রহ করিয়া স্ব স্ব গ্রামে ফিরিয়া গিয়াছে। কাহারও নিকট তাহারা টাকা বাকী রাখে নাই। বাজারে তাই টাকার টানাটানি। গভর্ণমেণ্ট এ জন্য সভারেন দেওয়া বন্ধ করিয়াছেন। ব্যবসার মহলে যে একটা আতঙ্ক রহিয়াছে তাহা অস্বীকার করিবার উপায় নাই। এ ক্ষেত্রে বাণিজ্য-সংরক্ষণ প্রয়োজন। গভর্ণমেণ্ট স্বদেশী ব্যাঙ্ক-গুলিকে এখন যদি অর্থ সাহায্য করেন তাহা হইলে ব্যবসায়ীগণ একটু সুস্থচিত্ত হইতে পারে। টাকা এখন ঘরমুখো হইতেছে, গভর্ণমেণ্ট এ সময়ে ব্যাঙ্কদিগকে উৎসাহ প্রদান করিলে ব্যবসার ক্ষেত্রে অনিশ্চিততা ও অবিশ্বাস দূর হইবে, এবং টাকা ঘর হইতে বাহির হইয়া ব্যবসার কাজে লাগিবে, সন্দেহ নাই।

আরও অনেক উপায়ে বাণিজ্য সংরক্ষিত হইতে পারে। মিসর দেশে যে তুলা বিক্রয় হইতেছে না গভর্ণমেণ্ট তাহা ক্রয় করিয়া লইতেছে অথবা খরিদ্দারদিগকে অর্থ সাহায্য করিয়া তুলা ক্রয় করিতে উৎসাহ দিতেছে। বাংলাদেশে পাট ও দক্ষিণভারতবর্ষে তুলা বিক্রয় না হওয়াতে কৃষকগণের অবস্থা অত্যন্ত শোচনীয় হইয়াছে, অনেক স্থান হইতে দুর্ভিক্ষের সংবাদ আসিতেছে। পাট ও তুলা গভর্ণমেণ্ট নিজে ক্রয় করিয়া লইলে * অথবা দেশীয় কোন ব্যবসার-অনুষ্ঠানকে অর্থ সাহায্য করিয়া ক্রয় করিতে উৎসাহ প্রদান করিলে কৃষকেরা রক্ষা পাইবে।

---

* যব ক্রয় করিবার প্রস্তাব উত্থাপনের বহুপূর্ব্বে ইহা লেখা হইয়াছিল।

কত উপায়ে যে শিল্প ও বাণিজ্য সংরক্ষিত হইতে পারে তাহার ইয়ত্তা নাই। উল্লেখ করিয়াই বা কি হইবে? এ সম্বন্ধে যদি প্রয়াস লক্ষিত হইত তবে একল বিষয়ের আলোচনার সার্থক হয়।

তথাপি আর একটি উপায়ের উল্লেখ না করিয়া আলোচনা শেষ করিতে পারিথাম না। অন্যদেশ অপেক্ষা জার্ম্মাণী আমাদের দেশ হইতে সর্ব্বাপেক্ষা অধিক চামড়া ক্রয় করিয়া থাকে:—

| | রপ্তানির শতকরা অংশ |
|---|---|
| গরুর চামড়া | ৪৮.৩ |
| ছাগলের চামড়া | ৩৪ |

যুদ্ধের সময় আমাদের দেশ হইতে চামড়া আর রপ্তানি হইতেছে না। অথচ জুতার দাম খুব বৃদ্ধি পাইতেছে; যুদ্ধেতে অধিক জুতা যে প্রয়োজন হইবে তাঁহা বলা বাহুল্য। এই সময়ে চামড়ার কারখানাকে যদি গভর্ণমেণ্ট অর্থ সাহায্য প্রভৃতি নানা উপায়ে উৎসাহ প্রদান করে তাহা হইলে আমাদের একটী শিল্প অন্ততঃ জার্ম্মাণীর ব্যবসায়ের স্থান পুরণ করিতে পারিবে।

## বর্ত্তমান যুদ্ধ হইতে শিক্ষালাভ

দেশে শিল্প ও ব্যবসায় সত্য সত্যই সংরক্ষিত হউক বা না হউক বর্ত্তমান যুদ্ধ হইতে আমরা শিক্ষা করিলাম:—

(ক) কখনও কোন দেশের পক্ষে খাদ্য-শস্য চাষের পরিবর্ত্তে বিদেশীয় বাণিজ্যোপযোগী উপকরণ-শস্যের চাষ বাঞ্ছনীয় নহে; কৃষকগণ সাময়িক স্বার্থের জন্য উপকরণ-শস্য প্রভূত পরিমাণে

উৎপন্ন করিলে অবাধ উপকরণ-শস্য চাষ সংযত ও খাদ্য শস্য চাষকে সংরক্ষিত করিতে হইবে।

(খ) শুধু কৃষিকে যে সংরক্ষিত করিতে হইবে, তাহা নহে; শিশু শিল্পের পুষ্টিসাধনের একমাত্র উপায় সংরক্ষণ। ইংলণ্ড ও তদধীন ভারতবর্ষ ব্যতীত প্রত্যেক দেশই শিল্প সংরক্ষণের দ্বারা শিল্প সমূহের উন্নতিসাধন করিয়াছে। ইংলণ্ডও এক্ষণে শিল্প সংরক্ষণের ব্যবস্থা করিতেছে।

(গ) বাণিজ্যকেও সংরক্ষিত করিতে হইবে। ব্যবসায়ের জন্য মূলধন জোগাইয়া এবং বিদেশে রপ্তানির জন্য অর্থ সাহায্য ( bounties ) করিয়া দেশীয় বাণিজ্য ও বিদেশে বাণিজ্যের পুষ্টি-সাধন করিতে হইবে।

## শিল্পরক্ষা সমাজের প্রধান কর্ত্তব্য

শিল্প ও ব্যবসায়ের উন্নতিসাধনের জন্য শিল্প ও ব্যবসায় বিদ্যাকে সংরক্ষিত করিতে হইবে। উপযোগী শিল্প-ব্যবসায়-বিদ্যার প্রসার ভিন্ন শিল্পোন্নতি একেবারেই অসম্ভব। বিশেষতঃ যে রাসায়নিক বিদ্যোন্নতি ভিন্ন উন্নত কৃষি ও শিল্পকর্ম্মপদ্ধতি প্রবর্ত্তন অসম্ভব তাহার উৎসাহ প্রদান করিতে হইবে। শুধু শিল্প ও ব্যবসায় শিক্ষা প্রচার নহে, ব্যাঙ্ক রেল ও জল পথের ব্যবস্থার উন্নতিসাধন, শ্রমজীবি-সংঘটন প্রভৃতি নানা দিকে সমাজের দৃষ্টিনিক্ষেপ করিতে হইবে। শিল্প ও কৃষিকর্ম্মের পুষ্টিসাধন কল্পে ব্রতী হইলে সমাজ ক্রমশঃ নূতন নূতন কর্ত্তব্য সম্পাদনের জন্য বদ্ধপরিকর হইবে।

সমাজ তখন ব্যক্তির সহিত একটা নূতন প্রকার সম্বন্ধ স্থাপন করিবে। সমাজের একমাত্র কর্ত্তব্য হইবে, সর্ব্বাঙ্গীন ব্যক্তিত্বের বিকাশ সাধন, ব্যক্তিজীবনের প্রধানতম লক্ষ্য হইবে সমাজ জীবনের পূর্ণ বিকাশ সাধন। গত পঞ্চাশ বৎসর ধরিয়া জার্ম্মাণীতে তাহাই এক প্রকার হইয়াছিল, তাহারই ফলে জার্ম্মাণ-সমাজ শিল্প ও ব্যবসারক্ষেত্রে হস্ত নিক্ষেপ করিয়া তাহাদের এত উন্নতি সাধন করিতে পারিয়াছিল, তাহারই ফলে জার্ম্মাণীতে ব্যক্তি সমাজের নিকট আপনাকে একেবারে আত্মসমর্পণ করিয়া কখনও তাহার স্বাধীনতা হারায় নাই। ভাবুকপ্রবর হেগেল ব্যক্তির সহিত সমাজের এই নূতন সম্বন্ধের বাণী প্রচারক, আধুনিক জার্ম্মাণীর জাতীয় জীবনের যাহা কিছু ভাল, যাহা কিছু মহৎ তাহারই মূলে, ব্যক্তির সহিত সমাজের সম্বন্ধের যে নীতি হেগেল প্রচার করিয়াছেন তাহাই। লর্ড হ্যালডেন এ সম্বন্ধে তাহার দেশের চিন্তাশীল ব্যক্তিগণের দৃষ্টি আকর্ষণ করিয়াছিলেন।

## ব্যবসায় প্রচারক

আমাদের দেশে শিল্প ও বাণিজ্যের সংরক্ষণ কাহারা করিবেন? দেশে যেমন শিক্ষা প্রচারক পরহিতব্রত সন্ন্যাসী দেখা দিয়াছেন, সেরূপ ব্যবসাক্ষেত্রেও ত্যাগী প্রচারক আবশ্যক। ধনী ভূম্যধিকারিগণের মধ্যে যত দিন না এমন শ্রেণীর ত্যাগী দেখা যায় যাঁহারা তাঁহাদের সর্ব্বস্ব দেশের ব্যবসায়ের কল্যাণের জন্য উৎসর্গ করিবেন, ততদিন দেশের শিল্প ও বাণিজ্যের উন্নতি অসম্ভব। যাহা রুশিয়ায়

পীটার দি গ্রেট করিয়াছিলেন, যাহা জার্ম্মাণীতে ও জাপানে রাষ্ট্র করিয়াছে, বরোদা রাজ্যে গেইকুয়ার করিতেছেন, সেই মহাকর্ত্তব্য সাধনের গুরুভার ভারতবর্ষের ধনী ভূম্যধিকারিদিগের উপর ন্যস্ত রহিয়াছে। আমাদের বাংলা দেশের ভূম্যধিকারিগণের মধ্যে কেহ কি আপনার সর্ব্বস্ব সমস্ত ধনজন সম্পদ দেশের কল্যাণ ব্রতে নিয়োগ করিয়াছেন? দুঃখের বিষয়, আমাদের দেশের শিল্প ও বাণিজ্যের অকৃত্রিম সেবক মহারাজা মণীন্দ্রচন্দ্র নন্দী বাহাদুর ও জমিদার শ্রীব্রজেন্দ্রকিশোর রায় চৌধুরী ছাড়া আর কাহারও নাম আমাদের মনে আসে না, যিনি তাঁহার সমস্ত ঐশ্বর্য্য ব্যবসায় উন্নতির জন্য পণ করিতেছেন।

সম্পূর্ণ

# শুদ্ধিপত্র

—:*:—

| পৃষ্ঠা | লাইন | শুদ্ধ |
| --- | --- | --- |
| ভূমিকা (গ) | ১১ | কল্পনা |
| ঐ | ১৭ | সাহিত্যের মূল |
| ১৪২ | ৮ | কাল ও দুঃখে |
| ২:৩ | ১৫ | করিয়া বলিব, তাহা |
| ২৩৯-২৪৭ | | অধ্যায়ের নাম, "বর্ত্তমান যুদ্ধ ও স্বদেশী" |

# Opinions.

"দরিদ্রের ক্রন্দনে" যে সকল বিষয় সন্নিবেশিত হইয়াছে, সে সকল বিষয় এবং অন্য বিষয় লইয়া গ্রন্থকারের The Foundations of Indian Economics নামক বৃহৎ গ্রন্থ রচিত হইয়াছে। গ্রন্থখানি Longmans, Green and Co, London ছাপিতেছেন। ঐ গ্রন্থ সম্বন্ধে Dr. Brajendranath Seal M. A., লিখিয়াছেন,

Professor Radhakamal Mukherji's work is a valuable contribution to the study of the basal factors in Indian economic life and organisation. As a systematic compilation of economic data relating to the Cottage industries of India, it is highly informing and interesting. But it is far more than a compilation. It contains some interesting information derived from a first hand study and actual investigation on the spot of several Indian crafts and village industries. This direct touch with the craftsman in the village is indispensable to every genuine student of the existing Indian economic organisation and it is the absence of such personal knowledge that gives

their airy, unsubstantial and often erratic character to many of the elaborate theoretic strictures and schemes of the amateur economlst in the closet. Besides a close familiarity with the details of the existing organisation of industry, trade and transport, Mr. Mukerji shows a keen grasp of the principles that should guide the Indian economic evolution in the present stage. In fact his ideas on the place of the cottage and village industries in Indian economic life, with his analysis of the causes of their decline and his suggestians for their improvement. are more in accord with sound and advanced ideas of economic science than the extreme views of the rival schools that hold the field to day. And Mr. Mukerjee's study of the social factor of this economic life, such as caste, caste education, and the apprentice system, the family as an economic unit and the Indian systems of inheritance and succession, is more informing and more suggestive than the vague generalities with which we are treated on these well worn subjects by our amateur theorisrs.

৩/০

## THE REVIEW OF REVIEWS.

Under this mournful title Radhakamal Mukherji contributes a jeremiad. The theme is the decline of village life—not in the Home counties, but in India, where the cities exercise the same fascination as elsewhere. This is a matter of special concern, for the writer states :—

India is the land where the village and not the city has been the centre of civilisation in the past In India, more than in any other country the great intellectual, social, and religious movements have originated in villages and nurtured by their thoughts and aspirations at last reached the cities. The soul of India is to be found in the village, not in the city.

Mr. Mukherji gives a suggestive account of the old conditions which one by one disappear changing the whole fabric of social life :—

Nor can we overestimate the evil effects of the migration of the middle class on the social life of the village. There was in every village an arbitration court conducted by men of leading in the village

which decided petty quarrels and disputes and even contributed largely to promote amity and fellow-feeling among the villagers. The arbitration court has been dissolved as the influential persons have left the village, and party feeling and animosity have become rife in the village. The spirit of association and fellow-feeling which characterised our village population is disappearing. Large snms are now squandered away to fight lawsuits which could easily have been decided by the arbitration court. Again, village institutions which were previously supported by village funds and labour are decaying. Village temples are without repairs. Rivers have silted up and weeds have grown thick on them. No new tanks or wells are dug and good drinking water is scarce. Cattle die by hundreds and cholera rages as an epidemic everywhere in hot season. Schools have been closed. The house-holder's habit of setting apart a handful of alms everyday to defray the cost of a school or a religious festival is being discontinued. The middle class has left the village for food and there

are none to teach the value of self-help and co-operation and to fight against mutual distrust and apathy. Those who keenly looked after the welfare of every villager, shared their joy with him on a merry occasion and consoled him in his sorrow, whom every villager regarded with a feeling both of awe and reverence, are now gone for ever. To whom shall the villager now turn in his need ?

## A. B. Patrika.

The article on the revival of village civilisation is, as may be expected, characterised by ripe scholarship and deep reflectivenss and leavened with the yeast of genuine patriotism.

## পল্লীসেবক

শ্রীযুক্ত রাধাকমল মুখোপাধ্যায় এম, এ অধ্যাপক—ধনবিজ্ঞান, কৃষ্ণনাথ কলেজ, বহরমপুর প্রণীত।

## উদ্বোধন; শ্রাবণ, ১৩২০

পুস্তিকার প্রতিপাদ্য বিষয় ভারতবর্ষের পল্লীসমূহের সর্ব্ববিধ উন্নতিসাধন-পন্থা নির্দ্দেশ। গ্রন্থকারের মতে পল্লীগ্রামই দেশের শক্তি ও সভ্যতার কেন্দ্র "ভারতীয় সভ্যতার বৈচিত্র্য পল্লী-

জীবনের চিন্তা এবং কর্ম্মপ্রণালীর দ্বারাই সৃষ্ট হইয়াছে।" প্রাচীন ভারত যে এত উন্নতি লাভ করিয়াছিল, তাহা এই "পল্লীগ্রাম এবং নগরজীবনের মধ্যে এরূপ ভাবের আদানপ্রদানের সম্বন্ধ থাকায়" বর্ত্তমানে "পল্লীগ্রাম এবং নগরের পূর্ব্বেকার ভাববিনিময়ের সামঞ্জস্য আর নাই। নগরগুলিই এখন দৃষ্টান্তস্থল এবং পল্লীগ্রাম তাহার অনুগামী মাত্র।" গ্রন্থকার বলেন, "ভারতবর্ষ আধুনিক ইউরোপকে অনুসরণ করিয়া তাহার পল্লীজীবন বিসর্জ্জন দিতে উদ্যত হইয়াছে।" কেন না, "পাশ্চাত্য জগতের বৈষয়িক এবং রাজনৈতিক উন্নতি বাণিজ্যব্যবসায়ের উপর প্রতিষ্ঠিত, এজন্য সেখানে সহরগুলিই সভ্যতার কেন্দ্রস্বরূপ।" পক্ষান্তরে "ভারতবর্ষ কৃষিপ্রধান দেশ, বাণিজ্যব্যবসায়ের উন্নতির উপর ভারতবর্ষের জাতীয় সভ্যতা প্রতিষ্ঠিত নহে ...... কৃষিকার্য্যে উন্নতি লাভ করিয়া সমৃদ্ধিশালী হইয়া উঠিয়াছিল।......এজন্য ভারতবর্ষের সভ্যতা পল্লীগ্রামেই বিকাশ লাভ করিয়াছিল সহর রাজধানীতে নয়।" সুতরাং "ইউরোপকে এ বিষয়ে অন্ধ অনুকরণ করিতে যাওয়া আমাদিগের জাতীয় প্রকৃতিবিরুদ্ধ এবং ইতিহাসবিরুদ্ধ কাজ।" ভারতবর্ষের উন্নতি "ভারতবর্ষের পল্লীগ্রামের স্বাতন্ত্র্যরক্ষা"য়। বর্ত্তমানে কর্ত্তব্য—"ভারতবর্ষের পল্লীজীবন আজকালকার নূতন অবস্থার উপযোগী" করিয়া গঠন করা, "ইউরোপের বিজ্ঞান এবং ভারতবর্ষের বৈরাগ্য" সম্মিলিত করা, "প্রাচ্য ও প্রতীচ্যের সেই মহামিলনের (বিজ্ঞান-বৈরাগ্যের) কেন্দ্রস্থল" পল্লীগ্রামকে করা। এই গেল থিওরি (Theory)।

উক্ত উদ্দেশ্য সিদ্ধ করিবার জন্য নিম্নলিখিত পন্থাগুলি নির্দ্দিষ্ট হইয়াছে :—

প্রথমতঃ কয়েকটি পাশ্চাত্য বৈষয়িক অনুষ্ঠানের প্রতিষ্ঠা করা (১) যৌথ ঋণদান-মণ্ডলী, (২) যৌথ শস্য-ভাণ্ডার (৩) যৌথ ক্রয়বিক্রয়-মণ্ডলী (৪) কৃষিকার্যের সমবায় ইত্যাদি। এক কথায় "অভিনব বিজ্ঞানসম্মত পন্থার প্রয়োজন।"

এইরূপ অনুষ্ঠানের ফল হইবে "পল্লীর দারিদ্র্য দূর," "স্বাস্থ্য লাভ," "আত্মনির্ভরতা-লাভ," "আত্মশক্তির উপলব্ধি" "কর্ম্মশক্তির উদ্বোধন," "পরস্পরের প্রতি সহানুভূতি," এবং "সমবায় প্রকৃতির জাগরণ।"

এই গেল পাশ্চাত্য বিজ্ঞানের কথা। তার পর "ভারতবর্ষীয় বৈরাগ্যে"র উদ্বোধনার্থ অনুষ্ঠান (১) "আমাদের এই সনাতন প্রেম, সৌহার্দ্দ্য, মিলন ও আত্মনির্ভরতা অনেক বৎসর দেশ হইতে লুপ্ত হইয়াছে। এখন আমাদিগকে আমাদের পুরাতন জিনিষই নূতন নামে চালাইবার ব্যবস্থা করিতে হইবে।"

(২) পল্লীসেবক এবং তাঁহাদের দ্বারা বিদ্যালয় প্রতিষ্ঠা, টোল প্রতিষ্ঠা, গ্রন্থাগার প্রতিষ্ঠা, সেবা-সমিতি, সুহৃৎ-সমিতি—মদ্য-পাননিবারণী সভা প্রভৃতির স্থাপন।

পল্লীসেবকগণ পল্লীর শিক্ষাদীক্ষার ভার লইবেন, এক কথায় "পিতাস্বরূপ" হইবেন, ইহারা "পাশ্চাত্য বিজ্ঞানে পারদর্শী হইবেন।"

এইরূপে "পাশ্চাত্যবিজ্ঞানে পারদর্শী ভারতবর্ষের"পল্লীসেবকগণ

বিজ্ঞান-সাহায্যে ভারতীয় পল্লীজীবনের দারিদ্র্যদুঃখ মোচন করিয়া এক বিশ্বব্যাপী আধ্যাত্মিক আন্দোলনের সূচনা করিয়া দিবেন··· ··· ·····বিশ্ব জগৎকে একটি শ্রেষ্ঠ রত্ন উপহার দিবেন।”

পুস্তিকার উদ্দেশ্য মহৎ। পল্লীর উন্নতির জন্য প্রবন্ধ-লেখক যে সব পন্থা নির্দ্দেশ করিয়াছেন, সেগুলির কতকগুলিও যদি কার্য্যে পরিণত হয়, তাহা হইলে দেশের দুরবস্থার কতকটা অবসানের উপায় হইবে, সন্দেহ নাই। গ্রন্থখানির বহুল প্রচার ও আলোচনা প্রার্থনীয়।

## হাবলুল মাতিন

অধ্যাপক রাধাকমলের “পল্লীসেবক” পাঠ করিলে স্বাভাবিকই মনে হয় আমাদের সম্মুখে এত কাজ আমাদের মধ্যে এত দীনতা ও হীনতা, আর আমরা কর্ত্তব্য বিমুখ হইয়া বসিয়া আছি! সুযোগ্য অধ্যাপক কেবল দুঃখের করুণগীতি গাহিয়া ক্ষান্ত হন নাই। তিনি তাঁহার দেশের যুবকবৃন্দকে হিন্দু মুসলমাননির্ব্বিশেষে দেশের স্বাস্থ্য, পানীয়, ব্যবসা, বিদ্যা, কৃষি সকল দিকেই কার্য্য করিবার জন্য আহ্বান করিয়াছেন। তিনি বেশ নিপুণভাবে সকলের কর্ত্তব্য নির্দ্ধারণ করিয়া দিয়াছেন। তবে এখন কথা—দেশের যুবকগণের স্বার্থ-সর্ব্বস্বতা এখনও দূর হইবে কি না, তাঁহারা স্বার্থের লোভ ছাড়িয়া এখনও দেশমাতার সেবায় জীবন উৎসর্গ করিতে পারিবেন কি না।

## রংপুর দিক্‌প্রকাশ, ১৬ই কার্ত্তিক ১৩২

আমরা বহুদিন হইল এই পুস্তকখানি সমালোচনার জন্য পাইয়াছি, কিন্তু যথাসময়ে আমাদের কর্ত্তব্য সম্পাদন করিতে না পারায় আমরা দুঃখিত। পুস্তকখানি ৩৪ পৃষ্ঠা ব্যাপী, দুই তোলার বেশী হইবে না; কিন্তু পড়িতে যাইয়া দেখি গ্রন্থকার দুইমণ দুধ শুকাইয়া এই দুই তোলা ক্ষীর আমাদিগকে উপহার দিয়াছেন। গ্রন্থের প্রত্যেক পৃষ্ঠায়, প্রত্যেক কথায়, শতচিন্তা আসিয়া উপস্থিত হয়, ভূত, ভবিষ্যৎ, বর্ত্তমান তিনটিহ যুগপৎ মনোমধ্যে উপস্থিত হইয়া এক মহা বিপ্লবের সৃষ্টি করিয়া তোলে। এক প্রাচীন ভারতে নগর ও পল্লীর অবস্থার বিষয় আলোচনা করিতে গেলেই দিক্‌-প্রকাশের দুইচার স্তম্ভেও কুলাইয়া উঠে না। সুদূর অতীতের কুজ্ঝটিকাময় কুক্ষিমধ্যে তদানীন্তন গ্রাম ও নগরের অবস্থা অতিশয় অস্পষ্ট। ভরতের "বিপ্রাদিবর্ণপ্রায়া প্রাকারপরিখাদিরহিতা বহুজনবসতিঃ!" বা শ্রীধর স্বামীর "হট্টাদি শূন্যবসতিঃ!" অথবা মার্কণ্ডেয় পুরাণের "তথা শূদ্রজনপ্রায়া সুসমৃদ্ধকৃষীবলা। ক্ষেত্রোপযোগভূমধ্যে বসতিগ্রামসংজ্ঞকা" প্রভৃতি কথাতেও সেকালের গ্রামের একটা চিত্র মনোমধ্যে অঙ্কিত হয় না। বস্তুতঃ "স্বর্গগ্রামটিকা বিলুণ্ঠনবৃথোচ্ছূনৈঃ কিমেভির্ভুজৈঃ" প্রভৃতি দুই একস্থল ব্যতীত সংস্কৃত সাহিত্যে গ্রামের উল্লেখ খুব কমই পাওয়া যায়। আমরা গ্রন্থকারের নিকটেই এই সকল বিষয়ের একটা যথা সম্ভব পূর্ণ চিত্র পাইবার আশা করি। যতদিন আমাদের এই আশা পূর্ণ না হইতেছে,

ততদিন এই মানস অনুসন্ধান-রশ্মির (সার্চ্চ লাইট) অস্পষ্ট আলোক-চিত্রাবলী ও তাহাদের আপেক্ষিক সমালোচনা, শিক্ষিত বাঙ্গালীর ঘরে ঘরে রক্ষিত হউক, ইহাই আমাদের সনির্ব্বন্ধ অনুরোধ।

## প্রবাসী

পল্লী ভারতের সভ্যতা সমাজও প্রাণের কেন্দ্র ছিল; য়ুরোপীয় সভ্যতার আঘাতে সেই পল্লী উৎসন্ন যাইতে বসিয়াছে। তাহাকে রক্ষা করিতে না পারিলে আমাদের আর ভদ্রস্থতা নাই। তাহা রক্ষার জন্য পল্লীসেবকের প্রয়োজন; তাঁহারা কৃষক ও পল্লীবাসীর স্বাস্থ্য ও শিক্ষার ব্যবস্থা করিলেন, যৌথ ঋণদান সমিতি গঠন করিয়া কৃষকদিগকে মহাজনের কবল হইতে রক্ষা করিবেন, এবং সহরের ঘূর্ণীপাক হইতে পল্লীকে দূরে বাচাইয়া রাখিবার উপায় উদ্ভাবন করিবেন। রাধাকমল বাবু এই মত নানা প্রবন্ধে বিভিন্ন পত্রিকায় প্রায়ই প্রচার করিতেছেন। তাঁহার এই মত যে সমীচীন তাহাতে কোন সন্দেহ নাই।

## শিক্ষাপ্রচার

দ্বিতীয় সংস্করণ, মূল্য ।০ আনা। বিজ্ঞানাচার্য্য শ্রীযুক্ত প্রফুল্লচন্দ্র রায় পি, এইচ ডি, ডি এস্, সি আই ই, এই গ্রন্থের ভূমিকা লিখিয়াছেন, প্রকাশক শ্রমজীবি-শিক্ষা-পরিষৎ।

সুরমা উপত্যকার বিখ্যাত সাপ্তাহিক "সুরমা" ২৩শে আষাঢ়ের সংখ্যায় লিখিয়াছেন, জীবন ঝটিকার সংগ্রামক্ষেত্রে অবস্থান

করিয়া যাঁহারা এই পতিতদেশের গতি স্থিতি পরিণতির বিষয়ে মস্তিষ্কক্ষয় করা কর্ত্তব্য মনে করেন রাধাকমল ও রাধাকুমুদ দেশের সেই সুসন্তানগণের অন্তর্ভুক্ত। গ্রন্থকার ভূমিকায় লিখিয়াছেন,—

"সম্প্রতি বাঙ্গালাদেশে যে সকল নৈশ বিদ্যালয় প্রতিষ্ঠিত হইয়াছে, উহাদিগের ছাত্রগণের উপযোগী করিয়া এই পুস্তকখানি * * রচিত হইল। নৈশ বিদ্যালয়ের প্রত্যেক ছাত্রকেই ইহা বিনা মূল্যে দেওয়া হইবে" গ্রন্থকারের উদ্দেশ্য এবং অনুষ্ঠানের উপর সুধাবৃষ্টি হউক—যিনি দেশের গরীব লোকের জন্য এতটুকু অগ্রসর হইতে পারেন, তিনি ধন্যজন্মা। * * পুস্তকের ভাব, ভাষা, নীতি, প্রবন্ধযোজনা, চিত্রসংস্থান সকলই গ্রন্থকারের নামের উপযোগী হইয়াছে।"

লোকশিক্ষা সম্বন্ধে বিজ্ঞানাচার্য্য শ্রীযুক্ত প্রফুল্লচন্দ্র রায় "শিক্ষা প্রচারের" ভূমিকায় লিখিয়াছেন,—"সমাজের অসংখ্য লোক একেবারেই মূঢ় মূক,—দেশের কোন চিন্তা কোন আলোচনাই তাহাদিগকে স্পর্শ করে না—চারিদিকে কত আলো, কত ভাবের আবেগ, কিন্তু কই উহাদিগের ত কোন চেতনাই নাই। এই শ্যামল সুষমা সৌন্দর্য্যভরা দেশে কে যেন উহাদিগের মুখে দুঃখ বিষাদের কালিমা চিরকালের জন্য ঢালিয়া দিয়াছে।" * *

"আমরা যে আলোক পাইয়াছি তাহা আমাদিগের অনুন্নত ভ্রাতৃগণের নিকট পৌঁছাইয়া দেওয়া কর্ত্তব্য।" * * *

"সমাজের যে শ্রেণীর মধ্যে প্রতিভা থাকুক না কেন, শিক্ষার দ্বারা উহার বিকাশ হওয়া আবশ্যক, যে দরিদ্র সেও যাহাতে

আপনার উন্নতিসাধন করিতে পারে তাহার জন্য অবৈতনিক শিক্ষার ব্যবস্থা আবশ্যক।"

## মুর্শিদাবাদ-হিতৈষী

দেশের শ্রমজীবিগণকে তাহাদের জীবনোপায়ের সাহায্যকল্পে লেখা-পড়া এবং নানাবিধ শিল্প শিক্ষা দেওয়ার জন্য বহরমপুর কৃষ্ণনাথ কলেজের সুযোগ্য প্রোফেসার বাবু রাধাকমল মুখোপাধ্যায়, এম্ এ, মহোদয় স্থানীয় কতিপয় সুশিক্ষিত যুবকগণের সহযোগে নানাস্থানে অবৈতনিক নৈশ বিদ্যালয় স্থাপনের জন্য বিশেষ চেষ্টা উদ্যোগ করিতেছেন। রাধাকমল বাবু নিজের বহু ক্ষতি স্বীকার করিয়া এবং স্বোপার্জ্জিত সমস্ত অর্থ মাসে মাসে ব্যয় করিয়াও এই দেশহিতকর ব্রতে ব্রতী হইয়াছেন। তজ্জন্য তিনি আমাদের অশেষ ধন্যবাদার্হ। তাঁহার কার্য্যে আড়ম্বর নাই, জাঁকজমক নাই, বাকপটুতা নাই, সভা-সমিতি নাই বিজ্ঞাপনের ছড়াছড়ি নাই; আছে—কার্য্যতৎপরতা ও উৎসাহ। তিনি যথোপযুক্ত মহাত্মাগণের নিকট তাঁহার উদ্দেশ্য প্রকাশ করিয়া কার্য্য-পরিচালনের সহায়তা চাহিতেছেন, অল্প দিন মধ্যেই তিনি বহরমপুর মিউনিসিপালিটীর মধ্যে গোরাবাজার, কাদাই, সৈদাবাদ এই তিনটী স্থানে নৈশ বিদ্যালয় স্থাপন করিয়াছেন। গোরা-বাজার বিদ্যালয়ের ছাত্র-সংখ্যা ৮৫ জন, কাদাই বিদ্যালয়ে ৬০ জন, সৈদাবাদ বিদ্যালয়ে ৪০ জন হইয়াছে। কেবল মাত্র সহরেই তাঁহার অভিপ্রায় সীমাবদ্ধ নাই, পল্লীগ্রামেও তাঁহার দৃষ্টি বিশেষভাবে পতিত হইয়াছে, তাঁহার "পল্লীসেবক" পুস্তক পাঠ করিলেই সকলে বিশেষ-

রূপে বুঝিতে পারিবেন তাঁহার উদ্দেশ্য কতমহৎ। ইতিমধ্যে দশটী পল্লীতে দশটী অবৈতনিক নৈশ বিদ্যালয় স্থাপন করিয়া তাহাতে শ্রমজীবী বালক ও যুবকগণকে নিয়মিত পাঠাদি এবং শিল্প শিক্ষা দিতেছেন। নিম্নলিখিত পল্লীগুলিতে বিদ্যালয় স্থাপিত হইয়াছে।

চৌতাপুর, বেণীদাসপুর, মদনপুর, সেখালীপুর, বহুরুল, সোমপাতা, বীরচন্দ্রপুর, মণীগ্রাম, জঙ্গীপুর, পশ্চিমগামিনী, সম্প্রতি এই দশটী পল্লীতে বিদ্যালয় স্থাপন করিয়া তিনি সমস্তমুর্শিদাবাদ জেলার এবং তৎদৃষ্টান্তে বিভিন্ন জেলার সমস্ত স্থানেই যাহাতে বিদ্যালয় স্থাপিত হয়, তাহার জন্য চেষ্টা করিতেছেন। পল্লীগ্রামের উদ্যোগী উৎসাহী যুবকগণ স্ব স্ব পল্লীর গরীব প্রতিবাসিগণের হিত ইচ্ছা করিয়া যদি রাধাকমল বাবুর সহায়তা চান, তাহা হইলে তিনি বিশেষ আনন্দের সহিত সহায়তা করিতে প্রস্তুত আছেন। পাঠ্য পুস্তকাদি সম্বন্ধেও তিনি পরমুখাপেক্ষী হন নাই। এ সমস্ত বিদ্যালয়ে প্রথম শিক্ষার উপযোগী পুস্তক প্রণয়ন করিয়া অশেষ উপকার করিতেছেন। তাঁহার প্রণীত "শিক্ষাপ্রচার" নামক পুস্তকখানি বড়ই সুন্দর হইয়াছে। পুস্তকের স্থানে স্থানে ছবি দেওয়ায় শিক্ষার্থিগণের উৎসাহ এবং তত্ত্ব-জিজ্ঞাসার ইচ্ছা প্রবল করিয়া দেয়। এই প্রকার পুস্তক সকল বিদ্যালয়েরই প্রথম পাঠ্যরূপে নির্দ্দিষ্ট হওয়া উচিত। রাধাকমল বাবুর ন্যায় দেশের সমস্ত শিক্ষিত যুবকগণের স্বার্থত্যাগ, কর্ম্মপটুতার প্রবৃত্তি যতদিন না আসিবে, ততদিন দেশের প্রকৃত উপকার সাধিত হইবে না।

গ্রন্থকারের The Foundations of Economics নামক গ্রন্থ Longmans, Green and Co কর্ত্তৃক শীঘ্রই প্রকাশিত হইতেছে। দেশের বর্ত্তমান বৈষয়িক সমস্যা বিশদভাবে আলোচিত হইয়াছে। ভারতীয় ধনবিজ্ঞানের মূলসূত্রগুলি এই গ্রন্থে পাইবেন।

# সাহিত্যে যুগধর্ম্ম

( যন্ত্রস্থ )

সাহিত্যের সহিত সমাজের সম্বন্ধ-আলোচনা। বিশ্বসাহিত্যের ইতিহাসে সাহিত্য কি ভাবের সাম্রাজ্যের গতি নিয়ন্ত্রিত করিয়াছে তাহা আলোচিত হইয়াছে। বাঙ্গালা সাহিত্যের অভাব ও অভিযোগের কথা সন্নিবেশিত হইয়াছে।

"নূতন ভারত বেরুক। বেরুক লাঙ্গল ধ'রে, চাষার কুটির ভেদ ক'রে, জেলে, মালা, মুচি, মেথরের ঝুপড়ির মধ্য হ'তে। বেরুক মুদির দোকান থেকে, ভুনাওয়ালার উনুনের পাশ থেকে। বেরুক ঝোড় জঙ্গল, পাহাড়, পর্ব্বত থেকে।"

—বিবেকানন্দ